তত পরিমাণ অর্থ তারা ব্যয় করতে পারেননি। অতএব পুনর্বাসনের দায়-দায়িত্ব তদানিন্তন হোক আর বর্তমান হোক কেন্দ্রীয় সরকারের স্কন্ধে ন্যস্ত করে রাজ্য সরকার যদি নিরঙ্কুশ থাকতে চান তাহলে নিশ্চয়ই এটা সত্যের অপলাপ হবে। অতএব দায় দায়িত্ব আমরাও বহন করেছি। আমরা আমাদের সত্যিকারের দায়িত্ব বহন করিনি। আমরা পুনর্বাসনের প্রতি যথোচিত মনোযোগ দিইনি, তাকে গুরুত্ব দিইনি, একথা সত্য। সঙ্গে সঙ্গে আপনার কাছে একথা বলব যে, আমরা আগেও দেখেছি, অনেক উদ্বাস্তু আছে যারা হয়ত ১৫/২০ বৎসরকার ধরে এখানে বসবাস করছেন। তারা হয়ত নিজেদের অর্থে, আত্মীয়-স্বজনদের সাহায্যে অথবা পূর্ব বাংলা থেকে নিয়ে আসা তাদের সামান্য বিত্তের দ্বারা ঘরবাড়ি তৈরি করে বসবাস করছেন। তারা সম্পূর্ণ নাগরিকের জীবন যাপন করছেন। তারা কেন্দ্রীয় সরকার হোক বা রাজ্য সরকার হোক, কারোর উপর কোনও দায়িত্ব তারা দেননি। তথাপি তারা আজও নাগরিকত্ব পাননি, নাগরিকের মর্যাদা পাননি, তাদের ভোটাধিকার দেওয়া হয়নি। নিশ্চয়ই এই দায়িত্ব আমরা কেন্দ্রীয় সরকারের স্কন্ধে ন্যাস্ত করে আমাদের দায়িত্ব এড়িয়ে যেতে পারিনা। আমরা তাদের নাগরিকত্ব দেব, তাদের ভোটাধিকার দেব, পশ্চিমবাংলার নাগরিকদের সঙ্গে একাত্মা করে দেব, পশ্চিম বাংলার জীবন সংস্থার সঙ্গে তাদের শরীক করে নেব। আমি তাই আজকে মাননীয় পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের কাছে আমার অন্যতম আবেদন উপস্থাপন করতে চাচ্ছি, তিনি স্বয়ং বলেছেন যে অনেক জবরদখল কলোনির নাম আছে, যারা আজও জীবিত আছে। জবরদখল প্রারম্ভে ছিল কিনা জানিনা, কিন্তু বর্তমানে নিশ্চয়ই জবর দখল কলোনিগুলিকে চিহ্নিত করা যায়না। তারা জমি কিনেছেন, বসবাস করছেন, সর্বপ্রকার সুস্থ নাগরিকের জীবন-যাপন করছেন, কিন্তু জমির মালিকানার আইনগত দলিল তাদের কাউকে প্রদান করেননি। নিঃসন্দেহে মন্ত্রী মহাশয়ের কাছে আমার এই আবেদন এবং আমার বিশ্বাস, তিনি সেই ভাবে তাদের দলিল-পত্র দিয়ে, তাঁদের জমির মালিকানা দিয়ে সম্পূর্ণ ভাবে তাঁদের দখলটাকে বৈধ করবার ব্যবস্থা করবেন, সেকথাই তাঁকে বলব এবং মন্ত্রী মহাশয় স্বয়ং উপলব্ধি করেছেন যে শুধু জমি দিলে, একটা ঘর দিলে, ঘর বাঁধবার জন্য কিছু পয়সা দিলে বা সরকারি সাহায্য তেমন ভাবে পৌছে দিলেই পুনর্বাসন হয়না। যদি তার ব্যবস্থা না থাকে—চাকুরি হোক, ব্যবসা-বাণিজ্য হোক বা অন্য কোনও ব্যবস্থার মধ্য থেকে হোক তারা যদি সত্যি সত্যি আজকে জীবিকা স্বাধীন ভাবে মর্যাদার সঙ্গে গ্রহণ করতে না পারে তাহলে তাদের পুনর্বাসন সম্পূর্ণ হতে পারে না। তাই আপনি যে সেদিকে লক্ষ্য রেখেছেন, এই ভাষণের মধ্যে যা প্রতিশ্রুতি দিয়েছেন, তাদের জীবিকার ব্যবস্থা করে দেবেন, সেই জন্য জনতা পার্টির পক্ষ থেকে আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ প্রদান করছি। সঙ্গে সঙ্গে আপনার কাছে অকপটে এই আবেদনটুকু পৌছে দিতে চাইছি, শুধু ঘোষণা করে, শুভ সংকল্প উচ্চারণ করে যেন আপনি আপনার কর্তব্য শেষ করবেন না, আগামীকাল যেন আমরা এই জিনিস দেখতে পাই, যে আপনি আপনার প্রতিশ্রুতি পালন করেছেন, তাদের জীবিকা দেবার জন্য ন্যায় সঙ্গত ভাবে নিষ্ঠা সহকারে আন্তরিক ভাবে প্রয়াস পেয়েছেন—প্রয়াস বড় কথা, সাফল্যের দ্বারা আমরা বিচারের মান দন্ডকে পরিচালিত করব না, আপনারা আন্তরিক প্রয়াসের মধ্যে দিয়ে আপনাকে আমরা সাধুবাদ জানাব। কিন্তু এই সঙ্গে সঙ্গে আপনার কাছে আজকে আমি এই কথা বলতে চাই, প্রতিদিন সংবাদ পত্রে

দেখতে পাচ্ছি বিভিন্ন শরণার্থী শিবিরে নানা কলঙ্কজনক কাহিনীর খবর। নানা নির্যাতনের কাহিনী এসে পৌঁছচ্ছে নানা ভাবে, ব্যাভিচার সেখানে চলছে। নানা ভাবে উৎপীড়ন চলছে। আপনি নিশ্চয়ই সরকারের তরফ থেকে ত্রান এবং পুনর্বাসন মন্ত্রী রূপে দায়িত্ব বহন করবেন, এবং এই অত্যাচার যেন অচিরে বন্ধ হয় বা তাদের উপর এই ভাবে উৎপীড়ন যেন না চলে, সেদিকে আপনি দৃষ্টি প্রসারিত করবেন। আজকে সংবাদ পত্রে আছে দিল্লি ক্যাম্পে কিভাবে নির্যাতন ঘটেছে, সেখানকার উর্ধ্বতন কর্মচারিরা বলছেন যে এই শরণার্থীরা কি সাহস লাভ করেছে, যে সাহসের মধ্যে দিয়ে তারা এই ভাবে নালিশ করতে পেরেছে, তারা এই ভাবে সমস্ত সংবাদ পত্রে, সমস্ত মানুষের কাছে বলবার দুঃসাহস অর্জন করে— এই যদি মনোভাব হয়, এই কর্মচারিদের উপর যদি দায়িত্ব ন্যস্ত করে কেন্দ্রীয় সরকার হোক, রাজ্য সরকার হোক, নিশ্চিন্ত হয়ে থাকেন তাহলে পুনর্বাসনের পরিবর্তে আপনারা তাদের পুনরায় নির্বাসনে প্রেরণ করুন, আমি সাধুবাদ জানাব। কারণ এই সরকারি অত্যাচার, নিপীড়নের মাধ্যমে যেন উদ্বাস্তুরা না বসবাস করে, এই আপনার কাছে আমার আবেদন এবং এই প্রসঙ্গে আমি আপনার কাছে মানা ক্যাম্পের কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি এবং আজকে ত্রান এবং পুনর্বাসন মন্ত্রী নিজে অবগত আছেন, এই মানা ক্যাম্পে ১৯৫৭ সাল থেকে ১৯৭০ সাল, এই ১৩ বছর ধরে ধীরে ধীরে গড়ে উঠেছে এবং সেখানে ১৭ লক্ষ উদ্বাস্তুর আশ্রয় শিবির তৈরি হয়েছিল। কালক্রমে সেখান থেকে ৬ লক্ষ উদ্বাস্তুকে ভারতবর্ষের বিভিন্ন স্থানে, মহারাষ্ট্রে, রাজস্থান, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা, প্রভৃতি স্থানে তাদের পুনর্বাসনের নামে যে ভাবে সরকার প্রহসন করেছেন, সামান্য একটু জমি দিয়েছেন, যে জমিতে কাঁকর, যে জমিতে বালি, শস্য উৎপাদন করা যায় না, যেখানে পাহাড়, জঙ্গল, দুর্গম অরণ্য যেখানে শ্বাপদ সংকুল, মানুষ জন নেই, কোনও ভাবে স্কুল কলেজের ব্যবস্থা নেই পানীয় জলের ব্যবস্থা নেই, হাসপাতাল নেই, কোনও কিছু নেই, সেখানে মানুষগুলোকে উপস্থিত করে বলা হল, তোমাদের আমরা পুনর্বাসন দিলাম। এই কথাগুলো আজ আপনার কাছে বিশেষ করে বলতে চাইছি, এই মানার অধিবাসীরা তারা আজকে ওখানে বিপন্ন বোধ করে, ওখানে তারা জীবিকার কোনও সংস্থান করতে না পেরে, অত্যাচারিত হয়ে, উৎপীড়িত হয়ে, সেখান থেকে আসতে চাইছে। স্বভাবতই তাদের দৃষ্টি পশ্চিমবাংলার দিকে প্রসারিত, বাংলার মানুষ বাংলার জল আবহাওয়ার সঙ্গে পরিচিত, বাংলায় আত্মীয় স্বজন, তাই এদিকে তারা দৃষ্টি প্রসারিত করেছে, তারা প্রশ্ন তুলেছে সুন্দরবন এলাকায় তাদের পুনর্বাসনের ব্যবস্থা সরকার করতে পারেন কি না। পারেন কি না, আপনি জানেন, কিন্তু যদি পারেন এই মানা ক্যাম্পের উদ্বাস্তুদের, যারা আবার ওখান থেকে উদ্বাস্তু হয়ে ফিরে আসতে চাইছে অনিশ্চিতের পরিমন্ডলের মধ্যে, অনিশ্চিত আকাশের নিচে দাঁড়াতে চাইছে, তাদের আপনি সুযোগ দেবেন, চেষ্টা করবেন তাদের পুনর্বাসনের সুযোগ দিতে, এই অনুরোধ আপনার কাছে করতে চাইছি। সেই সঙ্গে আমি আপনার কাছে শিবির কর্মচারিদের সমস্যা নামক একটা সমস্যাকে উপস্থিত করতে চাইছি।

[4-00—4-10 p.m.]

প্রথমে কত সংখ্যা ছিল তা হয়তো আমার পক্ষে বলা সম্ভব হবে না কিন্তু ৮ হাজার শিবির কর্মচারী আজকে আছে যাঁরা বেকার যাঁরা চাকরি চেয়েছে সরকারের কাছে তাঁদের একদা চাকুরি ছিল। সরকার তাঁদের নিয়োগ করেছিলেন। সরকার তাঁদের বেতন দিয়েছিলেন। কয়েক বছর চাকুরি করবার পর তাঁরা বরখাস্ত হয়েছে, বেকার হয়েছে। তাঁরা দ্বারে দ্বারে ঘুরছেন কোথাও সহানুভূতি পাচ্ছেন না। এই উদ্বাস্তু শিবিরের মানুষগুলি, এই ৮ হাজার যুবক-যুবতী তৎকালীন প্রাক্তন মুখ্যমন্ত্রী আমাদের সিদ্ধার্থ রায় মহাশয় একটা নিয়োগপত্র দিয়েছিলেন। ইস্তাহার বিলি করেছিলেন যে তাঁদের আবার পুনরায় নিয়োগ করা হবে এবং নিয়োগ করবার জন্য তাঁরা তাঁদের পত্র দিলেন কিন্তু তথাপি মাননীয় সিদ্ধার্থ রায় আজ অতীত হয়ে গেছেন, জ্যোতি বাবু, বর্তমান আছেন। বর্তমান মুখ্যমন্ত্রীর কাছে আমি গিয়েছিলাম। আমি ওনাকে বলেছিলাম এঁদের কথা। মাননীয় জ্যোতিবাবু বললেন তিনি অগ্রাধিকার দেবেন যখন ওদের নিয়োগের প্রশ্ন উঠবে। আজকে আমি পুনর্বাসন মন্ত্রীর কাছে আবেদন করব এই ৮ হাজার শিবির কর্মচারী—কোন্ সরকার এদের চাকুরি দিয়েছে, তখন কি সরকার ছিল, আজ এই প্রশ্ন বড় কথা নয়, বড় কথা হোল এঁরা পশ্চিমবাংলার ছেলেমেয়ে, তাঁরা বেকার তাঁরা কর্মে নিযুক্ত ছিল। আজ তাঁরা চাকুরি হারিয়ে তাঁরা আর্ত। এই আর্ত মানুষের দিকে তাকিয়ে আমি আপনার কাছে আবেদন করব এই ৮ হাজার শিবির কর্মচারীকে পুনরায় নিযুক্ত করুন। জীবনের প্রশ্ন আজ তাঁদের সামনে, সমাধানের পথে যদি আজ নিয়ে যেতে পারেন, জীবনের যে হতাশা সেই হতাশাকে যদি আপনি রক্ষা করতে পারেন তাহলে নিশ্চয়ই আপনি আমাদের সকলের শ্রদ্ধা ভাজন হবেন, কৃতজ্ঞতা ভাজন হবেন। পরিশেষে আমি আর একটি বিষয়ের প্রতি মাননীয় পুনর্বাসন মন্ত্রীকে, বোধ করি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকেও একটি গুরুতর পরিস্থিতির দিকে দৃষ্টি দিতে অনুরোধ করব যে আজকের বাংলাদেশ অগ্নিগর্ভ পরিস্থিতি আমাদের সামনে উপস্থিত করেছে, আজকের সামরিক শাসক পরিচালিত বাংলাদেশ আজ যেভাবে সেখানে ধর্মান্ধ রাষ্ট্রে পরিচালিত হয়েছে তাঁর মধ্যে দিয়ে ও পাশের মানুষ অনবরত পূর্ব বাংলা থেকে পশ্চিমবাংলায় আসবার জন্য চেষ্টা করছে এবং তাঁদের সেই আসবার পথে আমরা বাধা সৃষ্টি করতে চাচ্ছি। আমি সেদিন কেন্দ্রীয় মন্ত্রী মাননীয় অটলবিহারী বাজপেয়ীর বক্তৃতা শুনেছি। তিনি কাগজেও বিবৃতি দিয়েছেন যে কোনও শরণার্থীকে আসতে বাধা দেব না, কাউকে আসতেও অনুরোধ করব না, আহ্বান আমরা করছি না কিন্তু আমরা বিসর্জন দেব না। আমি নিসন্দেহে আহ্বান করবার জন্য আপনাদের বলব না, আমি নিসন্দেহে এ কথাও বলবো না পূর্ব বাংলার মানুষকে আপনারা উত্তেজিত করুন, অনুপ্রাণিত করুন, দলে দলে কাতারে কাতারে পশ্চিমবাংলায় আসুক, পশ্চিমবাংলার ভেঙ্গে পড়া অর্থনীতিকে প্রচন্ড চাপ সৃষ্টি করুন আমি একথা বলব না কিন্তু আমি এ কথা বলব যে পূর্ব বাংলার ওপারের কান্না, বাংলাদেশের মানুষের ঐ দুঃখ, বেদনা ও কান্নাকে আপনাদের শুনতে হবে। এ কথা আপনাদের মনে রাখতে হবে পূর্ববাংলার এই মানুষগুলি এরা একদিন বাংলাদের মানুষ ছিল, [illegible] পাশাখেলায় সেই দ্রৌপদির মতো আপনারা ওদের বিলিয়ে দিয়েছেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রীর আসন, পশ্চিমবাংলার